উপস্থিতিতে ; এমন এক পরিস্থিতি যা কিনা তাঁদের বিস্মিত করবে যাঁরা জানেন না যে বুধবারে বিষয় সূচীতে ভারতীয় প্রশ্ন থাকায় হোর্টেনসিউস-এর প্রশ্নের উত্তর স্বয়ং সিসেরো দিলেও, হাউসে কোরাম হওয়া শক্ত। সে যাই হোক না কেন, শ্রোতাদের মধ্যে উপস্থিত ছিলেন লর্ড জন রাসেল, পীল ও কোনেল, এবং অন্যান্য পার্লামেণ্টারী রীতিনীতিতে পোক্ত ব্যক্তিরা। গভর্ণমেণ্ট প্রতিটি আলোচ্য বিষয়ের ক্ষেত্রেই, মূল নীতিকে রক্ষা করে, কেবল ছোটখাটো রদ-বদল করেই বিপুল ভোটাধিক্যে জয়লাভ করলো ; পার্লামেণ্ট এবং দেশের সার্বিক অনুমোদনের মাধ্যমে ব্যবস্থাগুলি আইনে পরিণত হলো।

২। Lord Lytton's Confidential Minute of 1878, দাদাভাই নোরজীর *Poverty and un-British Rule in India*, London, 1901, pp. 317 and 318. —থেকে উদ্ধৃত। "আইনটিকে বিপর্যস্ত করার কাজ এমনভাবেই কার্যকরী ও সম্পূর্ণ করা হয়েছিল যে অসামরিক, সামরিক, পূর্তবিভাগ, পুলিশ, চিকিৎসা, শিক্ষা, ডাক, তার, বন এবং অন্যান্য বিভাগগুলির উচ্চ পদগুলি আজও প্রায় তেমনি ভাবেই ইয়োরোপীয়দের জন্য সংরক্ষিত, যেমন ছিল ১৮৩৩-এর "ইণ্ডিয়া এ্যাক্ট" প্রবর্তনের সময়। ১৮৯২-এ উপস্থাপিত পার্লামেণ্টের একটি হিসেবে দেখা যায় যে ১০০ পাউণ্ড বা তদতিরিক্ত ( ১ পাউণ্ড ১০ টাকার সমতুল্য ধরে ) বাৎসরিক মাহিনা যুক্ত পদগুলির জন্য ইয়োরোপীয়দের মাহিনা ও অবসরকালীন ভাতা হিসাবে দেওয়া ১ কোটি ৫০ লক্ষ, ইয়োরোশিয়ানদের ১০ লক্ষ, এবং মাত্র ৩৫ লক্ষ দেওয়া হয় ভারতীয়দের যাঁরা সাধারণত নিম্নতর পদগুলিতে কাজ করেন।

৩। চ্যাপলিন, সুলিভ্যান এবং সাদারল্যাণ্ডের ১৮৩১ ও ১৮৩২-এ প্রদত্ত সাক্ষ্য থেকে।

৪। ১৮৫৩ খ্রীষ্টাব্দের ২১শে জুন হাউস অব লর্ডসের সিলেক্ট কমিটির সামনে স্যার চার্লস ট্রেভিলিয়ন যে সাক্ষ্য দিয়েছিলেন তাতে তিনি বলেছেন, "কলকাতার শিক্ষিত দেশীয়দের যে-ইংরেজী আমি বলতে শুনেছি, কি বাক্যগঠনের দিক থেকে কি উচ্চারণের দিক থেকে, এ রকম শুদ্ধ ইংরেজী আমি আর কখনও শুনিনি। আমরা নিজেদের মধ্য যে ইংরেজী বলে থাকি, তাঁরা তার থেকেও শুদ্ধ ইংরেজী বলে থাকেন কারণ তাঁরা এই ভাষা নিয়েছেন শুদ্ধতম আদর্শ থেকে। 'স্পেকটেটরে'র ভাষা যা ইংলণ্ডেও বলা হয় না, তাই তাঁরা বলে থাকেন। বিদেশী ভাষা শিখবার যে উল্লেখযোগ্য সুযোগ তাঁরা পেয়েছেন, তা ভারতবর্ষে আমাদের অবস্থান সম্পর্কে একটি আশাব্যঞ্জক পরিস্থিতি।"

১৮৩৭ খ্রীষ্টাব্দে রাণী সিংহাসনে আরোহণ করেন। সেই সময় যাঁরা স্কুল ও কলেজে পড়তেন, আমি শৈশবে তাঁদের মধ্যেই প্রতিপালিত হয়েছি। একথা বললে অত্যুক্তি হবে না যে ইংরেজী সাহিত্য, চিন্তাধারা ও চরিত্রকে তাঁরা সর্বাপেক্ষা বেশী হৃদয়ঙ্গম করেছিলেন, বৃটিশ শাসন ব্যবস্থার প্রতি তাঁদের আনুগত্যও ছিল সর্বাধিক। এটা তাঁরা অনুভব করতেন এবং দৈনন্দিন কথাবার্তার মধ্য দিয়ে প্রকাশ করতেন। বেণ্টিঙ্ক, এলফিনস্টোন এবং মুনরোর যুগের কথা তাঁদের মনে ছিল ; মেকলে ট্রেভলিয়ন এবং মেটকাফকে তাঁরা দেখেছিলন, এবং ইংরেজী তথ্যের প্রতি শ্রদ্ধা তাঁদের বিশ্বাসের অঙ্গীভূত ছিল। ভারতীয়দের দুটো প্রজন্মকে আমি দেখেছি—এঁদের মধ একদল হলেন আমার সমসাময়িক, ষষ্ঠ দশকে যাঁরা স্কুল ও কলেজের ছাত্র ছিলেন ; অপর দল আমার বয়ঃকনিষ্ঠ ব্যক্তিগণ যাঁরা নবম দশকে শিক্ষিত ও প্রতিপালিত হয়েছিলেন,—এবং আমি

স্বীকার করছি যে শেষোক্ত দলের মধ্য আমি এই বিশ্বাসের হ্রাস লক্ষ্য করেছি। তাঁরা দেখিয়েছিলেন যে বৃটিশগণ তাঁদের প্রতিশ্রুতি পালন করেননি, বৃটিশগণ যে ক্রমাগত একচ্ছত্র ভাবে শাসনব্যবস্থা পরিচালনা করে যাচ্ছিলেন, তার বিরুদ্ধে তাঁরা প্রতিবাদ জানিয়েছিলেন, কিছু পরিমাণে স্বায়ত্ত-শাসন এবং শাসনব্যবস্থায় কিছুটা অংশ তাঁরা নিতে চেয়েছিলেন এবং তাঁরা যে এরূপ দাবী করবেন মেকলে তা অনেক আগেই বুঝতে পেরেছিলেন। তাঁরা কি অন্যায় করছিলেন? অথবা একটি উদার প্রতিশ্রুতিকে রক্ষা না করে এবং একশত বৎসর পূর্বে ওয়ারেন হেস্টিংস্ যে নিরঙ্কুশ শাসনব্যবস্থার প্রবর্তন করেছিলেন তাকে বজায় রাখবার চেষ্টা করে বৃটিশ সরকার কি নিবুর্দ্ধিতার পরিচয় দিয়েছিলেন?

## নির্ঘণ্ট